# শ্রীশ্রীহরিনামামৃতসিন্ধুঃ

শ্রীবিপিনবিহারিগোস্বামিনা সঙ্কলিতঃ

March 29, 2004

# Chapter 1

## যুগধর্মনিরূপণ ও কলিযুগ গুণ বর্ণন

नमः श्रीगुरुदेवाय नमोऽनङ्गस्वरूपिने।
नमः शक्तिमिलिताय परं प्रेमप्रदायिने॥

यस्य प्रसादान्मूधोऽपि शास्त्रवेत्ता भवेद् ध्रुवं।
प्रेमप्रदं यं कृपया तं चैतन्यप्रभुं भजे॥
यस्य कराम्बुजे भक्तिं दत्वा गौरस्त्यजेद्ध्रुवं।
तं वंशीवदनं वन्दे प्रभुं शक्त्यवतारकं॥

रामचन्द्रमहं वन्दे वन्दे श्रीशचीनन्दनं।
गौराङ्गस्य प्रेमपात्रौ नित्यसिद्धावतारकौ॥

हरये नमः श्रीकृष्ण यादवाय नमो नमः।
गोपाल गोविन्द राम नमस्ते मधुसूदन॥

वन्देऽहं श्रीगुरोः श्रीयुतपदकमलं श्रीगुरून् वैष्णवांश्च।
श्रीरूपं साग्रजातं सहगणरघुनाथान्वितं तं सजीवम्॥
साद्वैतं सावधूतं परिजनसहितं श्रीकृष्णचैतन्यदेवं।

श्रीराधाकृष्णपादान् सहगणललिताश्रीविशाखान्वितांश्च॥

मूकं करोति वाचालं पङ्गुं लङ्घयते गिरिं।
यत्कृपा तमहं वन्दे परमानन्दमाधवम्॥

पङ्गुं लङ्घयते शैलं मूकमावर्तयेत् श्रुतिम्।
यत्कृपा तमहं वन्दे कृष्णचैतन्यमीश्वरम्॥

यस्य प्रदादादज्ञोऽपि सद्यः सर्वज्ञतां व्रजेत्।
स श्रीचैतन्यदेवो मे भगवान् सम्प्रसीदतु॥

चिराददत्तं निजगुप्तवित्तं स्वप्रेमनामामृतमत्युदारः।
आपामरं यो विततार गौरः कृष्णजनेभ्यस्तमहं प्रपद्ये॥

हृदि यस्य प्रेरणया प्रवर्तितोऽहं वराकरूपोऽपि।
तस्य हरेः पदकमलं वन्दे चैतन्यदेवस्य॥

সহস্রা বাসীরে আর হরিকে প্রণাম ।
নন্দসূত শ্রীকৃষ্ণকে নম অবিরাম ।।

যদুকুল চূড়া যাদবেরে নমস্কার ।
হে গোপাল হে গোবিন্দ নম বার বার ।।

হে মধুসূদন রাম সর্ব গুণধাম ।
আপ্নারে করজোড়ে অনন্ত প্রণাম ।।

বন্দে গুরু যজ্ঞেশ্বর গোস্বামির পদ ।
যে পদ স্মরণে যায় সকল বিপদ ।।

বন্দে মহা গুণবান শিক্ষাগুরুগণ ।
যাঁদের প্রসাদে হয় বাঞ্ছা প্রপূরণ ।।

বন্দে শ্রীচৈতন্য আর নিত্যানন্দ বর।
বন্দে শ্রীঅদ্বৈত প্রেমপূর গদাধর।।

বন্দে শ্রীবংশীবদন সহিত শ্রীবাস।
বন্দে রায রামানন্দ আর হরিদাস।।

বন্দে সর্ব্বত্রাতা গুরু হরিদাস গণ।
বন্দে শ্রীস্বরূপ রূপ সহ সনাতন।।

বন্দে শ্রী গোপালভট্ট সহ রঘুনাথ।
বন্দে শ্রীশ্রীজীব সহ দাস রঘুনাথ।।

বন্দে গৌরাঙ্গের যত পারিষদগণ।
বন্দে রাধাকৃষ্ণ পাদ সহ গোপীজন।।

বন্দে জীব উদ্ধারক গুণাকর রাম।
যাঁর প্রেমে বদ্ধ হৈলা কৃষ্ণ বলরাম।।

বন্দে সেবা পরায়ণ শ্রীশচীনন্দন।
সেবা লাগি করিলেন ঐশ্বর্য্য স্থাপন।।

বন্দে দয়াময় পিতামহ প্রেমলাল।
যাঁহার উচ্ছিষ্টে গেল মোর বাল্যকাল।।

বন্দে পিতা দীননাথ গোস্বামি প্রবর।
যাঁহার ইচ্ছায় জানি মম কলেবর।।

যাঁহার কৃপায় হয় বোবার বচন।
আর পঙ্গুজন গিরি করে উলঙ্ঘন।।

সেই যে পরমানন্দ মাধব্র চরণে।
নমস্কার করি আমি ধরণীলুণ্ঠনে।।

যে গৌরের করুণাতে পা হীন জনার।
ভূধর লঙ্ঘনে শক্তি হয় অনিবার।।

আর যে মূকের সর্ব্ববেদ অধ্যযনে।
মহাবাক শক্তি হয় জানি মনে মনে।।

সেই শচীনন্দনের যুগল চরণ।
মহাভক্তিভাবে আমি করি যে বন্দন।।

যাঁহার প্রসাদ হেতু মহামূর্খ জন।
সদ্য সর্ব্বজ্ঞতালভে বেদের বচন।।

সেই ভগবান প্রভু চৈতন্য সুন্দর।
প্রসন্ন হউন আমা প্রতি নিরন্তর।।

সর্ব্বকালে অপ্রদাত নিজ গুপ্ত ধন।
স্বীয প্রেম সহ সেই নাম সঙ্কীর্তন।।

দয়াময় রূপ ধরি আপামরে তাহা।
দিয়াছেন ব্রহ্মাদিক বাঞ্ছে সদা যাহা।।

এমন যে কৃষ্ণ রূপী শ্রিগৌরসুনদর।
তাঁহার শরণাগত আমি নিরন্তর।।

আমি নীচ হইলেও যিনি কৃপা করে।
গ্রন্থ লেখ্য দ্রব্য গুলি অর্পিযা অন্তরে।।

এই সুসন্দর্ভ নির্মাণেতে প্রবর্তিত।
করালেন স্বমাহাত্ম্য করাতে বিদিত।।

সেই হরি চৈতন্যের চরণ কমল।
অধম মূর্খের জানি একমাত্র বল।।

অতএব ভক্ত ভৃঙ্গ শোভিত চরণ।
অতিশয় ভক্তি সহ করিনু বন্দন।।

মঙ্গলাচরণ দৈন্য আদি বিবরণ।
প্রকাশিনু যেই মত শাস্ত্রের নিয়ম।।

এবে গ্রন্থ অধ্যয়নে অনকধিকারীর।
নামোল্লেখ করি আমি শুনহ সুধীর।।

বিষ্ণুবর্জিতের এই গ্রন্থ অধ্যয়নে।
অধিকার নাহি এই কহে মহাজনে।।

ভক্ত্যঙ্গ নির্ণয়ে এর আছয়ে বর্ণন।
এ হেতু জানেন যত হরিদাসগণ।।

সন্দর্ভবাহুল্য ভয়ে তাই পুনর্বার।
নাহি কহিলাম ইহা জানিবে সুধীর।।

কৃষ্ণসন্নিধানে তবে করিয়া ৰিনয়।
মীমাংসকে কহি কিছু শুন সদাশয়।।

**मीमांसकवडवाग्नेः कठिनामपि कुण्ठयन्नसौ जिह्वाम्।**
**स्फुरतु सनातन सुचिरं तव नामतत्त्वामृताम्भोधिः॥**

ওহে সনাতন কৃষ্ণ ওহে প্রেমনিধি।
তৱ নাম তত্ত্ব এই অমৃত বারিধি।।

কর্মকাণ্ড জ্ঞানকাণ্ড ৰাদিদের আর।
চার্বাক দর্শনানুগ নাস্তিক সবার।।

বডৱানলের জিহ্বা অতি ভয়ঙ্কর।
দেখিলে আতঙ্কে হয় বিকল অন্তর।।

এমন জিহ্বাকে সদা করিয়া কুণ্ঠিত।
সর্ৱকাল জগমাঝে হউক শোভিত।।

মীমাংসক বিবরণ হৈল সমাপন।
তবে মূল গ্রন্থ সবে করুণ শ্রবণ।।

**स्मृते सकलकल्यानभाजनं यत्र जायते।**
**पुरुषस्तमजं नित्यं व्रजामि शरणं हरिं॥**

হরিনাম তত্ত্ব পিতঃ সর্ৱতত্ত্ব সার।
কলিযুগে যাহা বিনা গতি নাহি আর।।

স্বরূপ জানিযা নাম যে করে আশ্রয।
কলিকালে সেই জন জয যুক্ত হয়।।

আর তত্ত্বাগ্রাহি নাম যে নর করয়।
কভু তার নাহি হয় প্রেম অভ্যুদয।।

অতএৱ সুরসিক কৃষ্ণ ভক্ত গণ।
তত্ত্ব জানি সদা নাম করেন গ্রহণ।।

এ সব বিচার এথা না করিব আর।
পরেতে করিব পিতঃ করিযা বিস্তার।।

ফল কথা তত্ত্ব সহ কলিতে শ্রীনাম।
কেবল ভজন হয় জানি পুণ্যধাম।।

নাম বিনা কলিযুগে নাহি অন্য গতি।
বৃহন্নারদীযে ইহা কহে কবিপতি।।

**हरेर्नाम हरेर्नाम हरेर्नामैव केवलम्।**
**कलौ नास्त्येव नास्त्येव नास्त्येव गतिरन्यथा॥**

তবে শুন যুগ ধর্ম অনুরূপ কথা।
যে কথা শ্রবণে যায় অন্তরের ৱ্যথা।।

যুগ বলে মানবের আযু হয় হ্রাস।
সেই হেতু প্রতি যুগে ধর্মের প্রকাশ।।

সত্যের ধরম যত বিভিন্ন যে হয়।
ত্রেতার পৃথক ধর্ম সকল নিশ্চয।।

দ্বাপরের ধর্ম সব যে জানি।
কলির ধরম সর্ৱ অন্য ইহা মানি।

**तथा हि श्रीमनुसंहितायां।**

**अन्ये कृतयुगे धर्मास्त्रेतायां द्वापरेऽपरे।**
**अन्ये कलियुगे नृणां युगह्रासानुरूपतः॥**

সত্যে তপ ধর্ম ত্রেতাযুগে যজ্ঞজ্ঞান।
দ্বাপরেতে যজ্ঞার্চন ধর্মের বিধান।।

কলিযুগে সেৱানাম ধর্ম মাত্র হয়।
চতুর্থ যুগের এই ধর্মের নির্ণয।।

**तथा हि श्रीपराशरसंहितायां।**

**तपः परं कृतयुगे त्रेतायां ज्ञानमुच्यते।**
**द्वापरे यज्ञमित्यूचुर्नाममेकं कलौ युगे॥**

এই শ্লোকে নামস্থলে দান দেখি যত।
তাহাতে আমার হয় সন্দেহ উদ্গত।।

অনুমানি কোনো বুধ স্বার্থের কারণ।
নামস্থলে দানশব্দ কোরেছে যোজন।।

ন তু বা কলিতে নাম ধরম কেৱল।
এই ৱাক্য একবারে যায় রসাতল।।

কিংবা দানশব্দে যাহা মুখ্যার্থ আছয়।
আপনারে কহি তাহা করিযা নিশ্চয।।

দানেশব্দে কহে কৃষ্ণে সর্ৱসমর্পণ।
ভক্তিশাস্ত্রে এই অর্থ আছযে লিখন।।

শুদ্ধ যদি কলি ধর্ম হয় অর্থদান।
তাহলে দীনের কিসে হবে পরিত্রাণ।।

তাই কহি মহর্ষির ভাব ইহা নয়।
বিশেষে তিনিই কলি ধর্ম বক্তা হয়।।

সত্যযুগে মনু উক্ত ধর্মের আচার।
ত্রেতায় গৌতম ধর্ম এই কথা সার।।

দ্বাপরেতে শাঙ্খ্য উক্ত ধর্ম ইহা জানি।
কলিযুগে পরাশর কৃত ধর্ম মানি।।

**तथा हि मानवधर्मशास्त्रे।**

**कृते तु मानवधर्मास्त्रेतायां गौतमः स्मृताः।**
**द्वापरे शाङ्ख्यलिखितः कलौ पाराशरः स्मृताः॥**

সত্যের প্রধন ধর্ম তপস্যা নির্দ্ধার।
কলিযুগে তপস্যাতে গতি নাহি আর।।

ত্রেতায় অধ্বর জ্ঞান সুনির্ণয়।
কলিতে তাহায় গতি কভু নাহি হয়।।

দ্বাপরে অর্চন যজ্ঞ ধর্মের বিধান।
কলিকালে তাহে কিছু না হয় ধীমান।।

পশ্চিম যুগেতে নাম সেবা মাত্র গতি।
বৃহন্নারদীযে ইহা কহেন সুমতি।।

**हरेर्नाम हरेर्नाम हरेर्नामैव केवलम्।**
**कलौ नास्त्येव नास्त्येव नास्त्येव गतिरन्यथा॥**

সত্যযুগে ৱিষ্ণুদেৱে ধ্যানে আরাধিযা।
ত্রেতাযুগে জ্ঞান যজ্ঞে যজন করিযা।।

দ্বাপরেতে সেবা যজ্ঞে ভজি নারাযণ।
যেবা ফললাভ হয় দীনের জীবন।।

কলিযুগে এক হরি সেবা কীর্তনেতে।
সেই ফল প্রাপ্তি হয় জানিবে মনেতে।।

तथा हि श्रीमद्भागवते

कृते यद्ध्यायतो विष्णुं त्रेतायां यजतो मखैः।
द्वापरे परिचर्यायां कलौ तद्धरिकीर्तनात्॥

पुनश्च श्रीविष्णुपुराणे।

ध्यायन् कृते यजन् यज्ञैस्त्रेतायां द्वापरेऽर्चयन्।
यदाप्नोति तदाप्नोति कलौ सङ्कीर्त्य केशवम्॥

(নাম চিন্তামণিঃ কৃষ্ণ ) শ্লোক অনুসারে।
আর অন্য অন্য শাস্ত্র করিযা বিচারে।।

যুগ ধর্ম কথা সব করিনু কীর্তন।
অতঃপর কলি গুণ করুন শ্রবণ।।

অতি বড দোষ নিধি কলি কাল হয়।
কিন্তু এক মহাগুণ ইহার আছয়।।

যাতে মাত্র কৃষ্ণ নাম করিলে কীর্তন।
অনায়াসে হয় সর্ব বন্ধন মোচন।।

আর যে পরম পদ লাভ করা যায়।
এই কথা ভাগবতে মহামুনি গায়।।

কলিযুগে হরিনাম কীর্তন হইতে।
সর্বস্বার্থ লাভ হয় জানিয়ে।।

তাই সব সারগ্রাহী গুণজ্ঞ সজ্জন।
কলির বিশেষ গুণ করেন কীর্তন।।

तथाहि श्रीमद्भागवते।

कलेर्दोषनिधे राजन्नस्ति ह्येको महान् गुणः।
कीर्तनादेव कृष्णस्य मुक्तबन्धः परं व्रजेत्॥

**कलिं सभाजयन्त्यार्याः गुणज्ञाः सारभागिनः।**
**यत्र सङ्कीर्तनेनैव सर्वः स्वारथोऽपि लभ्यते॥**

যুগ ধর্ম কথা এই হৈল সমাপন।
জয় রাধে কৃষ্ণরাম বল সদা মন।।

যুগধর্ম কথা হয় অনন্ত অপার।
মোর সাধ্য নাহি সব করিতে প্রচার।।

শ্রীযজ্ঞেশ্বর গোস্বামির পদ করি ধ্যান।
যুগ ধর্ম প্রচারিল ৰিপিন অজ্ঞান।।

যুগ ধর্ম জ্ঞাতা পিতা শ্রীরাখাল দাস।
সন্দর্ভ হউক তাঁর ৰিশ্রাম আবাস।।

ইতি শ্রীশ্রীভগৱন্নিত্যানন্দস্বরূপ প্রভুৱর
শ্রীৱংশিৱংশাৱতংস শ্রীমদ্দীননাথ
গোস্বামিনাসূনু দীনহীন শ্রীৱিপিন
ৱিহারিদাসগোস্বামিকৃত হরি
নামামৃতসিন্ধুগ্রন্থে যুগ
ধর্মাদিনামক
প্রথমতরঙ্গসম্পূর্ণম।

# Chapter 2

## শ্রীহরিনামের মাহাত্ম্য

**যস্য প্রসাদাদজ্ঞোঽপি শাস্ত্রবেত্তা ভবেদ্ধি চ।**
**তং বালং প্রতি সদয়ং শ্রীগৌরাঙ্গপ্রভুং ভজে॥**

**প্রযাণে চাপ্রযাণে চ যন্নাম স্মরতাং নৃণাং।**
**সদ্যো নশ্যতি পাপৌঘো নমস্তস্মৈ চিদাত্মনে॥**

জয় জয় শ্রীগৌরাঙ্গ সদয় হৃদয়।
অজ্ঞ বালকের প্রতি হইলা সদয়।।

জয় নিত্যানন্দ জয় অদ্বৈত ঈশ্বর।
জয় জয় কৃষ্ণ প্রেম সিন্ধু গদাধর।।

সুস্থ অবস্থায় কিংবা মরণাবস্থায়।
যাঁর নাম স্মৃতি মাত্রে সর্ব্ব পাপ যায়।।

সেই নাথ শ্রীকৃষ্ণের যুগল চরণে।
স্বাষ্টাঙ্গে প্রণাম করি ধরণী লুণ্ঠনে।।

মম মুখে যুগধর্ম্ম আদি বিবরণ।
শ্রবণ করিযা পিতা করে বিজ্ঞাপন।।

ওহে স্নেহাধার এর পর যাহা হয়।
প্রকাশ করিয়া তাহা কবে সমুদয়।।

রাখাল দাসের বাক্য করিয়া শ্রবণ।
নামের মাহাত্ম্য কহে দীন হীন জন।।

সর্ব্ব ধর্ম্ম বহিভূত সর্ব্ব পাপে রত।
সেই যদি হরিনাম করযে সতত।।

নাম বলে সর্ব্ব পাপে পরি মুক্ত হয়।
তাহাতে সন্দেহ নাই জানিবে নিশ্চয।।

**तथाहि श्रीवैशम्पायने।**

**सर्वधर्मबहिर्भूतः सर्वपापरतस्तथा।**
**मुच्यते नात्र सन्देहो विष्णोर्नामानुकीर्तनात्॥**

পরদার রত এক পাপী দুরাচার।
পর জন অনিষ্টকার কারক যে আর।।

তাহারাও হরিনাম কীর্তন দ্বারায়।
সকল পাপেতে শুদ্ধ হোয়ে মুক্তি পায়।।

**तथाहि मत्स्यपुराणे।**

**परदाररतो वाऽपि परापकृतिकारकः।**
**स शुद्धो मुक्तिमाप्नोति हरेर्नामानुकीर्तनात्॥**